# সূরা - ১১৩

## নিশিভোর

(আল্-ফলক, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ তুমি বলো— "আমি আশ্রয় চাইছি নিশিভোরের প্রভুর কাছে,—

২ "তিনি যা সৃষ্টি করেছেন তার অনিষ্ট থেকে,

৩ "আর অন্ধকারের অনিষ্ট থেকে যখন তা আচ্ছন্ন করে ফেলে;

৪ "আর গাঁথনিতে ফুৎকারিণীদের অনিষ্ট থেকে,

৫ "আর হিংসাকারীর অনিষ্ট থেকে যখন সে হিংসা করে।"